উপায় -বুজানিরকা ব্যবহৃত অ'র; যেমন—**নির্ভয়ে** চলিছ, **সাবধানে** ভতায়েইছ, **হবাই** কিত্রাউ করে মুরেইলু ।

(৪) তৃতীয়ার '-লো' - বিভক্তি ব্যুৎপন্ন অ'ছেতা সংস্কৃতর 'লভিত' -শব্দত্ত (প্রাকৃত 'লই অ', চর্য্যাপদ 'লই') ;'-ত' - বিভক্তি আহে-ছেতা সপ্তমীর '-ত' -বিভক্তিত্ত; বারো '-ই, -এ, - য়ে, - রে' -বিভক্তি আহেছেতা সপ্তমীর '-এ' বিভক্তিত্ত ।

চতুর্থী—(১) -'রে', -'অরে', -রাঙ', -'অরাঙ' বারো -ত, - এ বিভক্তি এহানি দানার্থক ধাতুর লগে ব্যবহৃত অ'ইলে বা কুনো ক্রিয়ার উদ্দেশ্য বুজেইলে চতুর্থী বিভক্তিরূপে গ্রাহ্য অ'র । যেমন— **লেইমাপারে** দেই, **মুক্তোসিঙরে** হুনেইলু, **মোরাঙ** দে, **ভগবানরাঙ** মাগ, **তানুরাঙ** মাত, **পানিত**/ঘাটে উড়াদেউ ইত্যাদি।

(২) চতুর্থীর '-রে' -বারো 'অরে' -বিভক্তির ব্যুৎপত্তি দ্বিতীয়ার -'রে' বারো -'অরে' বিভক্তির বুৎপত্তির সাদে । চতুর্থীর -'রাঙ', -'অরাঙ', -ত, -এ- বিভক্তি এহানি সপ্তমীত্ত আহেছেহানি । সপ্তমী-প্রসঙ্গত এহানির ব্যুৎপত্তি আলোচনা করতাঙাই ।

পঞ্চমী (১) সপ্তমীর -'ত', -'এ', -রাঙ' বারো -'অরাঙ'—এ বিভক্তি এতার লগে -'তো' বিভক্তি যুক্ত অ'য়া যথাক্রম পঞ্চমীর -ত্‌তো', -এত্তো, -এত্ত, -'রাঙ্‌তো' এবং '-অরাঙ্‌তো' -বিভক্তি অ'র ।

—'ত্ত' বারো -'ত্‌তো'—দ্যহানি আকহান বিভক্তি; হুদা ইকরতে পৃথক করিয়ারতা । -'এত্ত' -বিভক্তি এহান -এতে' বারো -ত্ত'—এ বিভক্তি -দ্যহানিরে মিলেয়া হঙকরিয়ারহান, অথবা 'এতো' বিভক্তিত জোর দিয়া 'ত্‌' বর্ণগোরে দ্বিত্ব করিয়ারতা । দৃষ্টান্ত কতোহানি লইক;—**দোবাত্ত** আহিল, **ঘরেতো** বা **ঘরেত্ত** নিকুলিল, **গাছেতো** বা **গাছেত্ত** পড়িল, **চেম্পারাঙ্‌তো** নিলোগা, **কালাচামরাঙ্‌তো** পেইলু ইত্যাদি ।

(২) পঞ্চমীর 'তো' বিভক্তি এহানি আহেছেতা সংস্কৃতর 'তস্' প্রত্যয়েত (দ্র. প্রাচীন বাংলা 'তো')।

ষষ্ঠী—(১) 'র'-বিভক্তি এহানেই ষষ্ঠীর প্রকৃতি-বিভক্তি হান। -'র' বিভক্তি এগো ব্যঞ্জনান্ত এবং অনুচ্চারিতস্বরান্ত শব্দর পিছে লাগলে -'অর' বিভক্তি অ'রতা। যেমন,— **খুড়ার** জিলক, **জিলকর** হুনা ইত্যাদি।

(২) ষষ্ঠী -'র'-বিভক্তি এহান আহেছেতা সংস্কৃত 'কার্য' -শব্দত্ত (কার্য্য- > কাইর > কের > এর > র) অথবা সংস্কৃত 'কর' -শব্দত্ত (কর > অর > র)।

সপ্তমী— (১) '-ত - 'এ' বারো '-রাঙ' - এ তিনোগি সপ্তমীর প্রকৃতিবিভক্তিগি। ব্যঞ্জনান্ত এবং অনুচ্চারিতস্বরান্ত শব্দর পিছে -'রাঙ' -বিভক্তিয়ে -'অরাঙ' বিভক্তি অ'রতা। -'ত' বিভক্তি এগো স্বরান্ত শব্দর পিছে লাগের; -'এ' -বিভক্তি এগো ব্যঞ্জনান্ত বা অনুচ্চারিতস্বরান্ত শব্দর পিছে লাগের; -'রাঙ' বারো -'অরাঙ' বিভক্তি এগি মনুষ্যবাচক বা প্রাণীবাচক বিশেষ্য এবং সর্বনামর লগে লাগের। -ত, -এ, '-রাঙ' বারো '-অরাঙ' বিভক্তি এগি (দানার্থক ধাতুর লগে ব্যবহৃত অ'ইলে, অথবা কুনো ক্রিয়ার উদ্দেশ্য বুজেইলে চতুর্থীরূপে গ্রাহ্য অর, কিন্তু) ক্রিয়ার আধার বুজেইলে সপ্তমীরূপে গ্রাহ্য অর। যেমন,— তা **দিল্লীত** আছে, **হুনাত** রূপা হাবি থাইল, তা **ঘরে** নেই, **কাকারাঙ / কৈরেঙরাঙ** রূপা আছে, **তারাঙ** কিত্তাউ নেই ইত্যাদি।

(২) সপ্তমীর -'ত'-বিভক্তি আহেছেতা সংস্কৃতর -'ত্র' -প্রত্যয়েত্ত অথবা 'অন্তঃ'-শব্দত্ত। -এ'-বিভক্তি আহেছেতা সংস্কৃতর • 'অধি, -প্রত্যয়েত্ত অথবা -'ভি' বা -'ভিম্' প্রত্যয়েত্ত (সং. -ভি > প্রা.-হি, সং.-ভিম্ > প্রা. -হিম্) অথবা সংস্কৃত

'অস্মিন্' · শব্দত্ত ( সং. অস্মিন্ ˋ অম্হি, অম্মি )। -'রাঙ'-বিভক্তি এগো খুব সম্ভবতঃ আহেছেত্তা ষষ্ঠীর -'র' -বিভক্তি বারো 'মা' -প্রত্যয় (সং. মধ্য>মজ্‌ঝ>মাঝ>মাহ>মা) —এ দ্যাগির মিলনে।

## বিশেষ্য পদর শব্দরূপর নমুনা

| | কৃষ্ণ | দণ্ড |
|---|---|---|
| ১মা | কৃষ্ণ / কৃষ্ণই | দণ্ড / দণ্ডই |
| ২য়া | কৃষ্ণ / কৃষ্ণরে | দণ্ড |
| ৩য়া | কৃষ্ণলো / কৃষ্ণরেলো | দণ্ডলো / দণ্ডই |
| ৪র্থী | কৃষ্ণরে / কৃষ্ণরাঙ | দণ্ডত |
| ৫মী | কৃষ্ণত্ত / কৃষ্ণরাঙত্তো | দণ্ডত্ত |
| ৬ষ্ঠী | কৃষ্ণর | দণ্ডর |
| ৭মী | কৃষ্ণরাঙ | দণ্ডত |

| | মামা | পাতা |
|---|---|---|
| ১মা | মামা / মামাই | পাতা / পাতাই |
| ২য়া | মামা / মামারে | পাতা |
| ৩য়া | মামালো / মামারেলো | পাতালো / পাতাই |
| ৪র্থী | মামারে / মামারাঙ | পাতাত |
| ৫মী | মামাত্ত / মামারাঙত্তো | পাতাত্ত |
| ৬ষ্ঠী | মামার | পাতার |
| ৭মী | মামারাঙ | পাতাত |

| | মামী | নদী |
|---|---|---|
| ১মা | মামী / মামীয়ে | নদী / নদীয়ে |
| ২য়া | মামী / মামীরে | নদী |
| ৩য়া | মামীলো / মামীরেলো | নদীলো / নদীয়ে |
| ৪র্থী | মামীরে / মামীরাঙ | নদীত |
| ৫মী | মামীত্ত / মামীরাঙত্তো | নদীত্ত |

৬ষ্ঠী মামীর

৭মী মামীরাও

## সাধু

১মা সাধু / সাধুরে

২য়া সাধু / সাধুরে

৩য়া সাধুলো / সাধুরেলো

৪র্থী সাধুরে / সাধুরাও

৫মী সাধুত্ত / সাধুরাওত্তো

৬ষ্ঠী সাধুর

৭মী সাধুরাও

## তাচৌ

১মা তাচৌ / তাচৌরে

২য়া তাচৌ / তাচৌরে

৩য়া তাচৌলো / তাচৌরেলো

৪র্থী তাচৌরে / তাচৌরাও

৫মী তাচৌত্ত / তাচৌর'ওত্তো

৬ষ্ঠী তাচৌর

৭মী তাচৌরাও

## রাম

১মা রাম / রামে

২য়া রাম / রামরে

৩য়া রামলো / রা‍‍রেলো

৪র্থী রামরে / রা-রাও

৫মী রামরাওত্থো

৬ষ্ঠী রামর

৭মী রামরাও

নদীর

নদীত

## বালু

বালু / বালুরে

বালু

বালুলো / বালুরে

বালুত

বালুত্ত

বালুর

বালুত

## থাম্পো

থাম্পো / থাম্পোরে

থাম্পো

থাম্পোলো / থাম্পোরে

থাম্পোত

থাম্পোত্ত

থাম্পোর

থাম্পোত

## ফল

ফল / ফলে

ফল

ফললো / ফলে

ফলে

ফলেত্ত

ফলর

ফলে

দ্রষ্টব্য : ( ১ ) শব্দরূপ এতা তুলনা করলে এহান পরিষ্কার অ'র যে, -রে, - অরে ( ২য়া ); -রেলো, - অরেলো ( ৩য়া ), - রে,- অরে, - রাঙ, - অরাঙ ( ৪র্থী ); -রাঙতো, - অরাঙতো ( ৫মী ); - রাঙ, - অরাঙ ( ৭মী ) —এ বিভক্তি এহানি শুধু প্রাণীবাচক শব্দর ক্ষেত্রত ব্যবহৃত অ'রহানি ।

( ২ ) ৪র্থী এবং ৭মী বিভক্তির -ত, বারো -এ বিভক্তি এহানি শুধু অপ্রাণীবাচক শব্দর ক্ষেত্রত ব্যবহৃত অ'রহানি ।

( ৩ ) এতা ছাড়া বাকী বিভক্তি উতা প্রাণীবাচক বারো অপ্রাণীবাচক —এ দ্বিয়ো ধরণর শব্দর ক্ষেত্রতো ব্যবহৃত অ'র।

## সর্বনাম-পদর শব্দরূপর নমূনা

### মি ( উত্তম পুরুষ )

| | একবচন | বহুবচন | | একবচন | বহুবচন |
|---|---|---|---|---|---|
| ১মা | মি | আমি | ২য়া | মোরে | আমারে |
| ৩য়া | মোরেলো | আমারেলো | ৪র্থী | মোরাঙ | আমারাঙ |
| ৫মী | মোরাঙতো | আমারাঙতো | ৬ষ্ঠী | মোর | আমার |
| ৭মী | মোরাঙ | আমারাঙ | | | |

### তি ( মধ্যম পুরুষ )

| | একবচন | বহুবচন | | একবচন | বহুবচন |
|---|---|---|---|---|---|
| ১মা | তি | তুমি | ২য়া | তোরে | তুমারে |
| ৩য়া | তোরেলো | তুমারেলো | ৪র্থী | তোরাঙ | তুমারাঙ |
| ৫মী | তোরাঙতো | তুমারাঙতো | ৬ষ্ঠী | তোর | তুমার |
| ৭মী | তোরাঙ | তুমারাঙ | | | |

### তা / তেই ( প্রথম পুরুষ

| | একবচন | বহুবচন |
|---|---|---|
| ১মা | তা তেই | তারুং/তানে /তাঙি |
| ২য়া | তা তেইরে | তারুরে/তানোরে/তাঙিরে |
| ৩য়া | তারেলো তেইরেলো | তারুরেলো/তানেরেলো/তাঙিরেলো |

৪র্থী তারাঙ তেইরাঙ তান্নুরাঙ/তানোরাঙ/তাণ্ডিরে ঙ

৫মী তারাঙ:তো তেইরাঙতো তান্নুরাঙ:তো/তানোরাঙ:তো
/তাণ্ডিরাঙতো

ষষ্ঠী তার তেইর তান্নুর/তানোর/তাণ্ডির

৭মী তারাঙ তেইরাঙ তান্নুরাঙ/তানোরাঙ/তাণ্ডির ঙ

এ = এগো (প্রথম পুরুষ)

| একবচন | বহুবচন |
|---|---|
| ১মা এগো/এগোই | এতা/এতাই |
| ২য়া এগো/এগোরে | এতা/এতারে |
| ৩য়া এগোলো/এগোরেলো | এতালো/এতারেলো |
| ৪র্থী এগোত/এগোরাঙ | এতাত/এতারাঙ |
| ৬ষ্ঠী এগোর | এতার |
| ৭মী এগোত/এগোরাঙ | এতাত/এতারাঙ |

ঔ = ঔগো (প্রথমপুরুষ)

| একবচন | বহুবচন |
|---|---|
| ১মা ঔগো / ঔগোই | ঔতা / ঔতাই |
| ২য়া ঔগো / ঔগোরে | ঔতা / ঔতারে |
| ৩য়া ঔগোলো / ঔগোরেলো | ঔতালো / ঔতারেলো |
| ৪র্থী ঔগোত / ঔগোরাঙ | ঔতাত / ঔতারাঙ |
| ৫মী ঔগোত্ত / ঔগোরাঙতো | ঔতাত্ত / ঔতারাঙতো |
| ৬ষ্ঠী ঔগোর | ঔতার |
| ৭মী ঔগোত / ঔগোরাঙ | ঔতাত / ঔতারাঙ |

'ঔ'-শব্দ 'ও' - রূপে উচ্চারিত অ'ইলে—ওগো / ওগোই (১ মা এক) ওতা / ওতাই (১ মা বহু)—এসাদে করে 'ঔ'—শব্দর সাদে শব্দ রূপ অ'ইত্তই ।

দ্রষ্টব্য : (১) 'এ' - শব্দর এগোরে, এতারে; এগোরেলো,

এতারেলো; এগোরাঙ, এতারাঙ; এগোরাঙতো, এতারাঙতো; এগোরাঙ, এতারাঙ –এ রূপএহানি মনুষ্য বা অন্য প্রাণীরে বুজেইতে ব্যবহৃত অ'র; বাকী রূপ উতা মনুস্য, অন্যপ্রাণী বা অপ্রাণীরে বুজেইতে ব্যবহৃত অ'র।

(২) অনুরূপভাবে 'ঐ'-শব্দর ঐগোরে, ঐতারে; ঐগোরেলো, ঐতারেলো; ঐগোরাঙ, ঐতারাঙ; ঐগোরাঙতো, ঐতারাঙতো; ঐগোরাঙ, ঐতারাঙ—এ রূপ এহানি ব্যবহার অ'রতা মনুষ্য বা প্রাণীরে বুজেইতে; বাকী রূপ উতা মনুষ্য, অন্য প্রাণী বা অপ্রাণীরে বুজেইতে ব্যবহৃত অ'র।

## কারক

বাক্যর অন্তর্গত ক্রিয়াপদর লগে নামপদর, অর্থাৎ বিশেষ্য বা সর্বনাম পদর যে সম্বন্ধ, উহানরে **কারক** বুলতারা। কারক ছুই প্রকার – কর্তা, কর্ম, করণ, সম্প্রদান, অপাদান বারো অধিকরণ।

১। বাক্যর অন্তর্গত যে বিশেষ্য বা সর্বনাম পদে কুনো ক্রিয়ার সম্পাদক বা কর্তারে বুজার, ঐ বিশেষ্য বা সর্বনাম পদ উহানরে **'কর্তৃ কারক'** বুলতারা।

২। বাক্যর অন্তর্গত যে বিশেষ্য বা সর্বনাম পদে কুনো ক্রিয়ার বিষয় বুজার, ঐ বিশেষ্য বা সর্বনাম পদ উহানরে **'কর্ম কারক'** বুলতারা।

৩। বাক্যর অন্তর্গত যে বিশেষ্য বা সর্বনাম পদে ক্রিয়া-সাধনর উপায় বুজার, ঐ বিশেষ্য বা সর্বনাম উহানরে **করণ-কারক'** বুলতারা।

৪। বাক্যর অন্তর্গত যে বিশেষ্য বা সর্বনাম পদে দান ক্রিয়া আহানর কুনো পাত্ররে, বা কুনো ক্রিয়ার উদ্দেশ্যরে বুজার, ঐ বিশেষ্য বা সর্বনাম পদ উহানরে **'সম্প্রদানকারক'** বুলতারা।

'দান' মানে স্বস্বত্বনিবৃত্তিপূর্বক পরস্বত্ব উৎপাদন।

৫। বাক্যর অন্তর্গত বিশেষ্য বা সর্বনাম পদে যদি কুনো বস্তু আহানাত্ত আরাক বস্তু আহানর বিশ্লেষ (অর্থাৎ নিঃসরণ, অপসারণ, বিচ্যুতি, স্খলন ইত্যাদি অথবা নিবারণ, ভয়, বিরতি, উৎপত্তি, পরিত্রাণ ইত্যাদি ) বুজার, উহান অইসে, যে বস্তুহানাত্ত বিশ্লেষ বুজার, ঐ বস্তুর বোধক শব্দ উহানরে **অপদান-কারক'** বুলত রা।

৬। বাক্যর অন্তর্গত যে বিশেষ্য বা সর্বনাম পদে ক্রিয়ার কুনো আধার আহানরে বুজার, ঐ বিশেষ্য বা সর্বনাম পদ উহানরে **'অধিকরণ কারক'** বুলতারা।

সাত প্রকার বিভক্তির ভিতরে ষষ্ঠী ছাড়া বাকী ছয়োহান কারক-বিভক্তি।

১। কর্তাত 'প্রথমা-বিভক্তি' অ'র; যেমন—**গুরু** ঘাস খেই-তারা, **শৌগো** লেইরিক চার, **দাদাই** মাত্‌লো, **সাধুরে** কাম করের, **মানীয়ে** পুত্তি বুনিরী ইত্যাদি।

২। কর্মত 'দ্বিতীয়া-বিভক্তি' অ'র। দ্বিতীয়ার -রে বারো -অরে'-বিভক্তি এহানি সাধারণতঃ মনুষ্যরে বুজেইতে লাগের; যেমন—মি **গোপালরে** দেখলু। অপ্রাণিবাচক বা মনুষ্যেতর প্রাণিবাচক কর্মত সাধারণতঃ বিভক্তি লোপ পার। যেমন—তা **ভাত** খার, তা **লেইরিক** চার, শৌগোই **গুরু** রাহের ইত্যাদি। ব্যতিক্রমো অছেঃ যেমন মি **মানু / মানুরে** না চাউরি, **গারিগোরে / গারিগো** কালকর, বাঘে **মানু** খেইতারা ইত্যাদি।

৩। করণে 'তৃতীয়া-বিভক্তি' অ'র: যেমন,— **হাতো** কুক ছেদর, **ধনে** কিতা অ'ইতো। **ছুনুরে** কাম অ'ইল, **আহিত** দেখসু, **কানে** হুনসু, **শক্তিয়ে** কাম না'র **রূপাই রূপালো** বিদ্যা

না'র ইত্যাদি। করণে মেরাকে বিভক্তি লোপ পার; যেমন— তার **বল** খেলতারা, তারে **লাঠি** মারিয়া নিকালা দিলা ইত্যাদি। মেরাকে 'নিয়া', 'করিয়া, 'দিয়া', 'দ্বারা' ইত্যাদি অনুসর্গলা করণ-কারক জ্ঞাপিত অ'র। যেমন— **গাড়ী করিয়া** আইলাঙ, **খেরিগোত করিয়া** পানি আন, **চাকুরি নিয়া** কিতা করতু, **রূপা দিয়া** কিতা করতু, **তোরে দিয়া** কাম না'র, **তার দ্বারা** কাম না'র ইত্যাদি।

৪। সম্প্রদানে 'চতুর্থী-বিভক্তি' অ'র; যেমন লেইরাপারাঙ নিঙেল নাদিয়ো, **ভিক্ষারীরে** ভিক্ষা দেই, হবা **পাত্রত** নিঙোল দিয়ো, হবা **কামে** নিঙোল দিয়ো ইত্যাদি।

৫। অপাদানে 'পঞ্চমী-বিভক্তি' অ'র; যেমন—গাছেত্ত পাতা পড়ের, **তারাঙ্তো** কথা নিকুলের, **বিপদে** মোরে রক্ষা করিছ, **সেলকমে** ছানা অ'র, **গুরুরাঙ** এহান হিকলু ইত্যাদি।

(৬) অধিকরণে 'সপ্তমী-বিভক্তি' অ'র; যেমন—তা **ঘরে** নেই, তা **তুমারাঙ** অছে, তা **পথগোত** উবা অ'ছে ইত্যাদি। মেরাকে 'গজে', 'মাঝে', 'মা', 'ভিতরে', 'হাদিত' ইত্যাদি শব্দ ষষ্ঠী বিভক্ত্যন্ত পদর লগে লাগিয়া অধিকরণর অর্থ প্রকাশ করের; যেমন—**পথর গজে** অছি, **পৃথিবীর মাঝে** নেই' **ঘরর মা** কিত্তাউ নেই, **মনর ভিতরে** থ ইত্যাদি।

কারক ভিন্ন অন্য সম্বন্ধ বুঝানিরকাউ বিভক্তি ব্যবহৃত অ'র। যেমন—

১। 'বুলিয়া' বারো 'নাঙে'—শব্দযোগে প্রথমা অ'র; যেমন,— দশরথ বুলিয়া/নাঙে রাজা আগো আছিল ইত্যাদি।

২। (ক) স্থান বা কালর ব্যাপ্তি বুজেইলে দ্বিতীয়া বিভক্তি অ'র; ভিভক্তি লোপ পার। যেমন **সারাদিন** কাম করের, দশ **মাইল** বুল্লু ইত্যাদি।

(খ) 'ছাড়া', 'বিনে', 'না'য়া', 'নাইলে' বারো 'পেয়া' শব্দ যোগে দ্বিতীয়া অ'র; বিকল্পত প্রথমাউ অ'র; যেমন— **তি/তোরে** ছাড়া নায়, **তি** বিনে আকগো নেই, **তোরে/তি** নায়া না'র, **তি/তেরে** নাইলে না'র, **আজি** পেয়া নাহিল ইত্যাদি।

(গ) 'ধন্যবাদ' বারো 'নমস্কার' জানানিরকাউ দ্বিতীয়া বিভক্তি অ'র। যেমন **তোরে** ধন্যবাদ **অজারে** হমাদিলু ইত্যাদি।

৩। (ক) 'সহার্থত তৃতীয়া অ'র; যেমন—**শোলো** বুলানি হিন ইত্যাদি।

(খ) 'কারণ' বা 'হেতু' বুজেইতেউ তৃতীয়া লাগের, যেমন —তোর চিন্তালো মরলী ইত্যাদি।

(গ) 'ক্রিয়াবিশেষণে'উ তৃতীয়া অ'র; যেমন—**হাতে হাতে** আ'ট, **নির্ভয়ে** চল, **অজুলে** মাত ইত্যাদি।

(ঘ) 'অপবর্গ' বা ফলপ্রাপ্তি বুজেইলেউ তৃতীয়া অ'র, যেমন **তিনদিনে** পুস্তিগান কাপলো ইত্যাদি।

(ঙ) 'লক্ষার্থত' অর্থাৎ বিশেষ লক্ষণ বা চিহ্ন আহান বুজেইতে তৃতীয়া অ'র, যেমন **জাতে** চণ্ডালগো, **আচারে** বামনগো ইত্যাদি।

৪। 'উদ্দেশ্য' বুজানিরকাউ চতুর্থ বিভক্তি লাগের। যেমন —তা **বনরে** সালইল, শোগো **গুরুরে** গেছেগা ইত্যাদি।

৫। (ক) 'তুলনা' বুজানিরকা পঞ্চমী বিভক্তি লাগের; যেমন—হা **তোরাঙতো** হবা/জিঙে ইত্যাদি।

(খ) 'কারণ' বা 'হেতু' বুজানিরকাউ পঞ্চমী লাগের; যেমন —**অযতনেত** পুরারা অ'রতা ইত্যাদি।

(গ) 'পার্থক্য' বুজানিরকাউ পঞ্চমী লাগের; যেমন তি **তারাঙতো** তঙাল ইত্যাদি।

(ঘ) 'নৈকট্য', 'দূরত্ব' বা 'কালর বা স্থানর প্রারম্ভ' বুজানি-রকউ পঞ্চমী অ'র; যেমন—কলিকাতা **এপেইত্ত** কাদা / দূরেই, **কালিত্ত** আজি পেয়া, **এপেইত্ত** ঔহান পেয়া ইত্যাদি।

(ঙ) 'ইয়া'—প্রত্যয়ান্ত অসমাপিকা ক্রিয়া লুপ্ত অ'ইলে ক্রিয়ার আধারে বারো কর্মত পঞ্চমী অ'র। যেমন—**ঘরেত্ত** ( =ঘরে থায়া ) দেখলু, **টেঙারাগোত্ত** ( =টেঙারাগোত কায়া ) দেখলু, ইত্যাদি।

৬. (ক) 'সহার্থত' সপ্তমী অর। যেমন—**সেলকমে** পানি নাদিয়ো।

(খ) 'নির্ধারণে' অর্থাৎ অনেকর ভিতরেত্ত আকগোরে তঙাল করানি অ'ইলে যেতারাঙতো তঙাল করানি অ'র, উতাত সপ্তমী বিভক্তি অ'র। যেমন—**ছাত্রীত** ফুলরাণী বুদ্ধিমতী বা হবা, **পশুত** হিয়াল ধূর্ত ইত্যাদি।

(গ) 'হবা', 'পণ্ডিত', 'মজুত' ইত্যাদি শব্দযোগে সপ্তমী অ'র; যেমন,—তা **তর্কত** হবা, তা **কামে** মজুত, তা **বশনে** পণ্ডিতগো ইত্যাদি।

৭। কারক ভিন্ন বিভিন্ন সম্বন্ধ বুজানিরকা ষষ্ঠী বিভক্তি ব্যবহৃত অ'র। যেমন—

(ক) 'সম্বন্ধ সামান্য' বুজনিরকা—**মোর** দেশ, **আমার** মাহ ইত্যাদি।

(খ) 'নির্ধারণ' বুজানিরকা—তা **পণ্ডিতর** শিরোমণিগো, তা **হাব্বির** গজমগো ইত্যাদি।

(গ) 'উদ্দেশ্য' বুজানিরকা—**আঙেইর** পুতি, **পূজার** ফুল, ইত্যাদি।

(ঘ) 'অধিকারী' বুজানিরকা—**মোর** লেইরিকহান ইত্যাদি।

(ঙ) 'নৈকট্য' বুজানিরকা—**মাটির** পাহ ইত্যাদি।

(চ) 'উপাদান' বুজানিরকা—**হুনার** থাল, **মাটির** কলো ইত্যাদি।

(ছ) 'কার্য্য-কারণ সম্বন্ধ' বুজানিরকা — **জ্বির** ফাপ, **বেলির** মিডাল, **দুঃখর** নিংসা ইত্যাদি ।

কারক-সম্বন্ধ বুজানিরকাউ ষষ্ঠী বিভক্তির ব্যবহার অ'র, যেমন—

(ক) কর্তা—**মোর** কাম, **তোর** লেখা ইত্যাদি ।

(খ) কর্ম—**ভাতর** রাধা, **পিঠার** ভাজা ইত্যাদি ।

(গ) করণ—**কদালর** ছেদ, **হাতর** লেখা ইত্যাদি

(ঘ) সম্প্রদান—**গুরুর** দক্ষিণা ইত্যাদি ।

(ঙ) অপাদান—**আহির** পানি ইত্যাদি ।

(চ) অধিকরণ—**পানির** মাছ, **দেশর** মানু ইত্যাদি ।

## অনুসর্গ বা পরসর্গ

কুনো কুনো শব্দ বিশেষ্য, বিশেষণ বা সর্বনামর **পিছে** যুক্ত অ'য়া বিশেষ বিশেষ বিভক্তির কাম চালায় এবং কারকর অর্থ বা অন্য অর্থ সূচিত করের। এসাদে শব্দ উতারে অনুসর্গ বা পরসর্গ বুলতারা। বিষ্ণুপ্রিয়ার উল্লেখযোগ্য অনুসর্গ উতা আলোচনা করে থিকগা ।

(১) 'করিয়া', 'করে'—শব্দ এগি ক্রিয়াবিশেষণর অর্থত যুক্ত অ'র; যেমন—জুর করিয়া/করে, হবা করিয়া/করে ইত্যাদি ।

(২) 'কাজে', 'কারণে'—শব্দ এগ ষষ্ঠী বিভক্ত্যন্ত শব্দর লগে লাগিয়া ক্রিয়ার উদ্দেশ্য (সম্প্রদান) বুজায়। যেমন—তার কাজে/কারণে তোর কাজে/কারণে ইত্যাদি ।

'কাজে'—শব্দ এগো বিবর্তনর ধারালো 'কা'-শব্দত পরিণত অ'র। এ 'কা'-শব্দর ব্যবহারো 'কাজে'-শব্দর ব্যবহারর অনুরূপ। যেমন—তোরকা, তারকা। 'কা'-এগো বর্তমানে প্রত্যয়র সাদেই ব্যবহৃত অ'র ।

(৩) 'চুরা'—শব্দ এগো 'প্রায়'- অর্থত ষষ্ঠ্যন্ত সংখ্যাবাচক শব্দর পিছে বহের। 'চুরা'-শব্দ লাগলে আগেকার সংখ্যবাচক শব্দ উগো ষষ্ঠ্যন্ত অ'র। যেমন – আহোর চুরা, দশগোর চুরা ইত্যাদি।

(৪) 'জিওে'—শব্দ এগো 'তারতম্য' বুঝানিরকা পঞ্চমী বিভক্ত্যন্ত শব্দর পিছে বহের। যেনন – তোরাঙ্‌তো জিওে, তারাঙ্‌তো জিওে ইত্যাদি।

(৫) 'ছাড়া'—শব্দ এগো 'বিনা'-অর্থত দ্বিতীয়ান্ত শব্দর পিছে বহের। যেমন—তোরে ছাড়া, দনজেইরে ছাড়া ইত্যাদি। প্রথমান্ত শব্দর লগেউ 'ছাড়া'-শব্দর ব্যবহার হুদিয়ার। যেমন—মি ছাড়া, তি ছাড়া, কৈরেও ছাড়া ইত্যাদি।

(৬) 'জন্যে'—শব্দ এগো ষষ্ঠ্যন্ত পদর লগে যুক্ত অ'য়া ক্রিয়াব উদ্দেশ্য (সম্প্রদান) বুঝার; যেমন—কার জন্যে, মোর জন্যে ইত্যাদি।

(৭) 'ডেকি'. শব্দ এগো 'তুল্য'-অর্থত ষষ্ঠ্যন্ত পদর পিছে যুক্ত অ'র।.যেমন—তোর ডেকি; মোর ডেকি ইত্যাদি।

(৮) 'তুলো'—শব্দ এগো 'সহ'-অর্থত ষষ্ঠ্যন্ত পদর পিছে যুক্ত অ'র। যেমন—তার তুলো, মোর তুলো ইত্যাদি।

(৯) 'দিয়া' (সং *দিতক বা *দিয়া)—শব্দ এগো দ্বিতীয়ান্ত পদর পিছে যুক্ত অ'য়া তৃতীয়া বিভক্তির/করণর অর্থ প্রকাশ করের। যেমন—রূপা দিয়া কিতা অ'ইতইতা, তোর দাদারে দিয়াউ না'ইতই, মুক্তাসিওরে দিয়া কাম না'র ইত্যাদি।

(১০) 'বারা'— শব্দ এগো ষষ্ঠ্যন্ত পদর পিছে লাগিয়া তৃতীয়া বিভক্তির/করণর অর্থ প্রকাশ করের। যেমন—বাবার বারা না'ইতই, মদনচানর বারা না'ইব ইত্যাদি।

(১১) 'সারা'—শব্দ এগো 'তুল্য'-অর্থত প্রথমান্ত শব্দর

পিছে ব্যবহৃত অ'র। যেমন—তা পারা, তি পারা, আপাং-পা পারা ইত্যাদি।

(১২) 'পুরি'—শব্দ এগো স্বার্থত পঞ্চম্যন্ত পদর লগে ব্যবহৃত অ'র। যেমন—ঘরেত্ত পুরি, মোরাঙ্‌তো পুরি ইত্যাদি।

(১৩) 'ভিতরে'—শব্দ এগো ষষ্ঠ্যন্ত পদর লগে যুক্ত অ'য়া সপ্তমীর/অধিকরণর অর্থ বুজার। যেমন—ঘরর ভিতরে, দেশর ভিতরে ইত্যাদি।

(১৪) 'মাজে'—শব্দ এগো ষষ্ঠ্যন্ত পদর লগে লাগিয়া সপ্তমীর/অধিকরণর অর্থ বুজার। যেমন—ঘরর মাজে, দেশর মাজে, এতার মাজে ইত্যাদি।

'মাজে'—শব্দর সঙ্কুচিত রূপ 'মা'শব্দো ষষ্ঠ্যন্ত পদর লগে লাগিয়া সপ্তমীর/অধিকরণর অর্থ বুজার। যেমন—ঘরর মা, দেশর মা ইত্যাদি।

(১৫) 'সাদে', 'সানে'—শব্দ এগি 'মতো'-অর্থত ষষ্ঠ্যন্ত পদর পিছে যুক্ত অ'র। যেমন—তোর সাদে/সানে, তার সাদে/সানে ইত্যাদি।

অনুসর্গ এতা কারকর অর্থতো প্রযুক্ত অ'র, কারক ভিন্ন বিশেষ অর্থতো প্রযুক্ত অ'র। গজর দৃষ্টান্ত এতার মাজে 'দিয়া' বারো 'দ্বারা'-শব্দই করণর অর্থ বুজার; 'কাজে', 'কারণে' বারো 'জন্যে'-শব্দই সম্প্রদানর অর্থ বুজার; 'পুরি'-শব্দই স্বার্থত যুক্ত অ'য়া অপাদানর অর্থ বুজার, এবং 'মাজে', 'মা' বারো 'ভিতরে'-শব্দই অধিকরণর অর্থ বুজার।

## ধাতু

কুনো ক্রিয়া-পদরে বিশ্লেষণ করলে বা বা'গলে, পরিশেষে এমন মূল ধ্বনি বা শব্দ আগো পেয়ার, যেগোরে আর বিশ্লেষণ করানি বা বা'গানি সম্ভব না'র। এ ধ্বনি বা শব্দ এগোই ক্রিয়া-পদর অন্তর্নিহিত ভাব উহানার প্রকাশ করের।

ক্রিয়া-পদর অন্তরালে অবস্থিত বারো ক্রিয়ার ভাবপ্রতিপাদক এ অবিভাজ্য ধ্বনি বা শব্দ এতারে ধাতু (Verb-root) বুলতারা। যেমন—তা **খার**। তি **খাউরা**। মি **খাউরি**। তার **খেইতাই**। তা **খাছিল**। মি **খেইলু**। - এ বাক্য এতাত ব্যবহৃত অ'ছে ক্রিয়া-পদ উগি বিশ্লেষণ করলে দেখ-ভাড়াই যে, এতা হাবির মূলে আছেতা 'খা'-শব্দ এগো; গতিকে এ ক্রিয়া এতার ধাতুগো অ'ইলতাই 'খা' এগো।

বিষ্ণুপ্রিয়াত প্রায় ৯৫০ গো ধাতু আছে। এ ধাতু এতারে মৌলিক এবং সাধিতভেদে প্রধানতঃ দ্বিভাগে ভাগ করে পারিয়ার। যে যে ধাতু সংস্কৃত বা প্রাকৃতত্ত ধাতুরূপে বিষ্ণুপ্রিয়াত আহেছে, উতারে **মৌলিক ধাতু** বুলিয়ার। যে যে ধাতু অর্থবিশেষ বজানিরকা মৌলিক ধাতু উতাত্ত বা বিশেষ্য-বিশেষণাদিত্ত অথবা বিশেষ্যবিশেষণাদিযুক্ত ধাতুত্ত নুরা করে হওকরানি অ'ছে উতারে **সাধিত ধাতু** বুলিয়ার।

**মৌলিক ধাতু** তিন প্রকার—(১) শুদ্ধধাতুজ এবং সোপসর্গ ধাতুজ ধাতু, (২) প্রযোজক(ণিজন্ত)-ধাতুজ ধাতু এবং (৩) সন্দিগ্ধ-ধাতুজ ধাতু। **সাধিত ধাতু** পাচ প্রকার—(১) (মুখ্য ধাতুত্ত হওকরা) প্রযোজক ধাতু, (২) নামধাতু, (৩) সংযুক্তধাতু, (৪) ধ্বন্যাত্মক ধাতু বারো (৫) নঞর্থক ধাতু।

সংস্কৃতজ নামধাতু উতার ভিতরে অনেকগো ধাতুরে বিভক্তিযুক্ত অ'নার সময়ত হাদিত আগন্তুক, 'আ'-কার আগোর সাহায্য নেরগা; অনেকগো ধাতুরে বারো আগন্তুক 'আ' -কারর সাহায্য ছাড়াই সুজাসুজি বিভক্তিযুক্ত অ'র। আগন্তুক 'আ' -কারর সাহায্য নানেরগা ধাতু উতা অপেক্ষাকৃত প্রাচীনতর। আগন্তুক 'আ'-কারর সাহায্য নানিয়া যে ধাতুরে সুজাসুজি বিভক্তিযুক্ত অ'না পারের, উতারে মৌলিক

ধাতু, এবং যে যে ধাতুরে আগন্তুক ‘আ’-কারর সাহায্য নিয়া বিভক্তিযুক্ত অ’য়, উতারে সাধিত ধাতু বুলে পারিয়ার। ধাতুর অন্ত্য-‘আ’কার উগো মূল উৎসত্ত থাইলেতে ঐ ধাতু উগোরে মৌলিক ধাতু বুলিয়ার। যেমন,— যা- <সং. যা-। আগন্তুক -‘আ’কারবিহীন নামধাতু উতারে (৪) ‘নামজ’ আখ্যা দিয়া চতুর্থ প্রকার মৌলিক ধাতুর বিভাগ আহান করে পারিয়ার। সন্দিগ্ধধাতুজ ধাতু কতোগোর অন্তত ‘আ’-কার আছে, এ ‘আ’-কার এগো আগন্তুকগো বুলিয়া নিউকরিয়ার। ঐ ধাতু উগিরে সাধিত ধাতুর ভিতরে ধরিয়া (৬) ‘সন্দিগ্ধধাতুজ ধাতু’ নাঙে সাধিত ধাতুর ষষ্ঠ প্রকার বিভাগ আহান করে পারিয়ার। মৌলিক ধাতু প্রায় ৩৭২গো। ‘নামজ’ ধাতু প্রায় ১০০ গো। উতারে মৌলিক ধাতুর ভিতরে ধরলে প্রায় ৫০০ গো মৌলিক ধাতু। উতার ভিতরে শুদ্ধ ধাতুজ এবং সোপসর্গধাতুজ প্রায় ২৫০ গো, প্রযোজক (ণিজন্ত) ধাতুজ প্রায় ৭২ গো, সন্দিগ্ধধাতুজ প্রায় ৫০ গো এবং নামজ প্রায় ১০০ গো। সাধিত ধাতুর ভিতরে প্রযোজক ধাতু অনেক; কারণ অন্য ধাতুর প্রায় প্রত্যেকগো ধাতুয়েউ প্রযোজক করে পারিয়ার। এ প্রযোজক ধাতুর বাহিরে প্রায় ৪৭৫ গো সাধিত ধাতু (নামজ ধাতু বাদ দিয়া) আছে। উতার ভিতরে নামধাতু প্রায় ১২৫ গো (নামজ ১০০ গো ধাতু বাদ দিয়া), সংযুক্ত ধাতু প্রায় ২২৫ গো, ধ্বন্যাত্মক ধাতু প্রায় ১০০ গো, সন্দিগ্ধ ধাতু প্রায় ২৫ গো। সংক্ষেপে দৃষ্টান্ত কতোগো নিকপা—

**মৌলিক ধাতু**

১। (ক) শুদ্ধধাতুজ ধাতু— আছ্ (প্রা. অচ্ছ-), কর্ (সং. করো-), কান্দ্ (সং. ক্রন্দ-), খা (সং. খাদ-), গিল্ (সং. গিল), জাগ্ (সং. জাগ্র-), জিঙ্ (সং. জিনা), তিত্ (সং. তিম্য-),

দেখ্ (সং, দৃক্ষ-), ধর্ (সং. ধর-), ন্=to take (সং. নয়-), দ্=to give (সং. দদা-), নও্ (সং. নম-), পি (সং. পিব-), যা (সং. যা-), রাহ্ (সং. রক্ষ-), শুন্ (সং. শৃণো-। ইত্যাদি।

(খ) সোপসর্গ ধাতুজ ধাতু— আহ্ (সং. আ-বিশ-), আন্ (সং. আ-নয়-), উযা (সং. উদ্‌যা-), উঠ্ (সং. উৎ-তিষ্ঠ-), নিব্ (সং. নির-ব্রা-), হাচুর্ (সং. সম্-চর-), হাতুর্ (সং. সম্-তর-), পাহুর্ (সং. প্র-সর-), ফুর।=to dawn (সং. প্র- ভা-) ইত্যাদি।

২। প্রযোজক (ণিজন্ত) ধাতুজ ধাতু (অর্থাৎ যে ধাতু সংস্কৃত ণিজন্ত ধাতুত উৎপন্ন অ'ছে অথচ বর্তমানে ণিজন্তর অর্থ নেই, উসাদে ধাতু) গাল—to press out (সং. গালয়-), চাব্ (সং.চর্বয়-), ছা—to cover (সং. ছাদয়-), থ (সং. স্থাপয়-), দা—to reap (সং. দাপয়-), মার্ (সং. মারয়-), রাধ্ (সং. রন্ধয়-), ইত্যাদি।

৩। সন্দিগ্ধ ধাতুজ ধাতু—খুল্—to open, গুর্, খাট্, টিক্, ঠেক্, পুড়্=to burn, ফের্—to split, ফির্, ভাহ্—to float, লড়্ ইত্যাদি।

৪। নামজ ধাতু— কাড়্ = to pull out (সং. কৃষ্ট), চিন্ (সং. চিহ্ন), ভাগ্ (সং. ভগ্ন), মুক্=to get loosened (সং. মুক্ত), জুত=to prepare (সং. যুক্ত), থাম্=to stop (সং. স্তম্ভ), শুক্ (সং. শুষ্ক) ইত্যাদি।

## সাধিতধাতু

১। প্রযোজক ধাতু—প্রায় অনা হাবি ধাতুত -'আ' বা '-উৱা'-প্রত্যয় লাগেয়া প্রযোজক ধাতু হওকরানি যাকরের। -'আ'-প্রত্যয় আহেছেতা ভারতীয় আর্যভাষার অন্ত্য মধ্যযুগীয় 'আব' <আদি মধ্যযুগীয় -আপ <সং. 'আকারান্ত ধাতুর -আ +ণিচ্ -প-(স্র, মাপয়তি, দাপয়তি ইত্যাদি) -প্রত্যয়েত। -উৱা

-প্রত্যয় এগো আহেছেতো -'আর'-প্রত্যয় দ্বিত্ব অ'য়া (-আর +-আর> আরা> অরা> উরা)। ধাতু আকহানাত্ত -'আ'-প্রত্যয় এবং -উরা-প্রত্যয় লাগেয়া যেবাকা প্রযোজক ধাতু হুহান করানি অ'র. উবাকা -উরা-প্রত্যয়ান্ত প্রযোজক ধাতু উহানে মেরাকে দ্বিপ্রযোজকর (double causative) অর্থ বুজার। যেমন,—বহ্-ধাতুত্ত ণিজন্ত বহা-ধাতু এবং বহুরা-ধাতু অ'র; এপেই বহুরা-ধাতুরে দ্বিপ্রযোজকর অর্থ দের : রামে শ্যামরে বহেইল, রামে শ্যামরেলো যদুরে বহুরাইল।

দৃষ্টান্ত কতোহান লইক—উঠ্>উঠা, উঠুরা, খাট্=to work hard>খাটা, খাটুরা, দেহ্ =to see>দেহা, দেহুরা, পাকর্>পাকরুরা, বাট্> বাটুরা, লাগ্>লাগা, লাগুরা, হুন্ >হুনা, হুনুরা ইত্যাদি।

২। নামধাতু—বিশেষ্য বা বিশেষণ শব্দত্ত নামধাতু হঙ'রতা। নামধাতু হঙকরতে বিভক্তির আগে এবং বিশেষ্য বা বিশেষণ শব্দর পিছে '-আ' - প্রত্যয় আগো আহের। এ - 'আ' - প্রত্যয় এগো ণিজন্তর -'আ' - প্রত্যয়র সাদে -আয় - (স. <আপ) -প্রত্যয়েত্ত আহেছেগো।

দৃষ্টান্ত কতোহান লইক—কামা=to earn (কাম <সং. কর্ম), গুছা=to arrange (সং. গুচ্ছ) চিরা=to pierce (সং. চীরব), ছিটা (সং. ক্ষিপ্ত) গপা = to boast (সং. গর্ব), রুরা (সং. রো'প মরা= to measure (সং. মাপ), কিলা (সং. কীল), গালা (সং. গালি), রঙ্গা=to exeggerate (সং. রঙ্গ) ইত্যাদি।

নামধাতুর ভিতরে বিদেশী শব্দত্ত হঙছে নামধাতু আয় ২০ গো আছে। যেমন,—জমা=to heap (পা. জম), দাগা=to mark (পা. দাগ), বদলা=to exchange (পা.

বদল্), মানা = to refrain from (আরবী. মানা) ইত্যাদি।

৩। **সংযুক্ত ধাতু**—এ ধাতু এতা (ক) ধাতুর লগে প্রত্যয় লাগিয়া, অথবা (খ) বিশেষ্য বা বিশেষণর লগে ধাতু যুক্ত অ'য়া হও'রতা।

(ক) অনেকগো ধাতু প্রত্যয়র লগে যুক্ত অ'য়া হও'র। সাধারণত: প্রত্যয় দুহান লাগিয়া এসাদে ধাতু অ'র: (১) -কা (< সং. কৃত) এবং (২) -রা / -ড়া (< সং. *টক)। যেমন—উসকা, খলকা, ছিটকা, ধমকা, আচুরা, আছাড়া, আকড়া ইত্যাদি।

(খ) যে বিশেষ্য বা বিশেষণর লগে ধাতু যুক্ত অ'য়া সংযুক্ত ধাতু হও'র, ঐ বিশেষ্য বা বিশেষণর প্রায় হাবি আহে-ছেতা মেইতেইত্ত। কতোহান ক্ষেত্রত ভারতীয় আর্য্যভাষার বিশেষ্য বা বিশেষণর লগে ধাতু যুক্ত অ'য়াউ সংযুক্ত ধাতু হও'র। বিশেষ্য বা বিশেষণর লগে ধাতু যুক্ত অ'য়া হওর সংযুক্ত ধাতু প্রায় ১৮০ গো। উতার ভিতরে মেইতেই বিশেষ্য বা বিশেষণর লগে যুক্ত অ'য়া হও'রতা প্রায় ১৭০ গো ধাতু; ভারতীয় আর্যভাষার বিশেষ্য বা বিশেষণর লগে যুক্ত অয়া হও'রতা প্রায় ১০ গো ধাতু।

বিশেষ্য বা বিশেষণর পিছে যে ধাতু যুক্ত অ'য়া সং-যুক্ত ধাতু হও'র, ঐ ধাতু উতা মাত্র তিনহান: অ- (= to be), কর্- (= to do) বারো দ্- (to give)। এপেই লক্ষণীয়হান এহান: মেইতেইর যে বিশেষ্য বা বিশেষণর লগে ধাতু যুক্ত অ'য়া সংযুক্ত ধাতু হওর, ঐ বিশেষ্য বা বিশেষণ উতা মূলত: মেইতেই ধাতু। কিন্তু মেইতেই ধাতুর লগে সুনাসুনি বিক্রিয়া বিভক্তি না লাগানিয়ে ঐ ধাতু উতার পিছে উপরোক্ত ধাতু তিনোহানর যে কুনো আহান লাগিলকো

পুরি উতায় পিছে বিভক্তি লাগেরতা । এ অবস্থাত পূর্ববর্তী মেইতেই ধাতু উত্তাই ক্রিয়াবাচক বিশেষ্য বা বিশেষণর অর্থ বহন করের । দৃষ্টান্ত কতোহান লইক:

(i) মেইতেই বিশেষ্য বা বিশেষণলো হওর ধাতু :
অ'ঙ' ( অ'ঙ+অ' ), এ'ল' ( এ'ল+অ' ), অ'ঙ' ( অ'ঙ্+অ') কা' ( কা+অ'=to ascend ), ঙা' ( ঙা+'অ=to recline ) ইল' ( ইল্+অ' , মুল' (মুল্+অ' -to ripe), অ'ঙকর্, অ'ঙকর্, কলকর্, খ'মকর্, খামকর্, তাঙকর্, তামকর্, নইকর্, কাঙকর্, পাঙকর্, মেতকর্, য়াকর্, লইকর, সেঙকর্, সামকর্, হঙকর্, হা-কর্, সামদ্ (to join), নমদ্ (to press) ইত্যাদি ।

(ii) ভারতীয় আর্য্যভাষার বিশেষ্য বা বিশেষণলো হওর ধাতু : পা কর্ (সং পাঠ+করো-), ধাবদ্ (সং. ধাব্+দয়-/দদা- ) হবা' (হবা+'অ < (সং. শোভা+ভব- ) ইত্যাদি ।

অসমীয়া ভাষার সাদে বিষ্ণুপ্রিয়াতো অধিকাংশ ধাতুর আগে 'না' শব্দ লাগিয়া 'নাবোধক'-ধাতু উৎপন্ন অ'য় এবং ঐ ধাতুর লগে বিভক্তি যুক্ত অ'য়া ক্রিয়ার রূপ হওর । এসাদে ধাতুরেউ সংযুক্ত ধাতুর ভিতরে ধরানি থকর । যেমন — নাহ্=না+আহ্, নাকর্=না+য়াকর্, নাচা=না+চা, নাযা=না+যা, নাল=না+ল ইত্যাদি । লক্ষণীয় যে, প্রাচীন বারো মধ্যযুগীয় বাংলাতো এসাদে 'নাবোধক' ধাতু আছিল; যেমন,— নাইল, নাযায় ইত্যাদি ।

৪। **ধ্বন্যাত্মক ধাতু** — ধ্বন্যাত্মক শব্দর পিছে -'আ'-বিভক্তি লাগিয়া ধ্বন্যাত্মক ধাতু হও'য় । ধ্বন্যাত্মক ধাতু তিন প্রকার—(ক) যথার্থধ্বন্যাত্মক বা শুদ্ধ-ধ্বন্যাত্মক) খ) দ্বি-ধ্বন্যাত্মক এবং গ) ধাতুর দ্বিত্বমূলক ধ্বন্যাত্মক । যেমন,—

ক) যথার্থ ধ্বন্যাত্মক বা শুদ্ধ ধ্বন্যাত্মক : কেকা, চিল্লা, মেকা ইত্যাদি ।

খ) দ্বি-ধ্বন্যাত্মক— কটকটা, খটখটা, মেরমেরা, পেরপেরা, গেনগেনা, বিরবিরা, থুকথুকা, থুরথুরা, গড়গড়া ইত্যাদি ।

গ) ধাতুর দ্বিত্বমূলক ধ্বন্যাত্মক— গলগলা ( সং. গল- ), সরসরা, ( সং. সৃ- ) ইত্যাদি ।

## ৫। নঞর্থক ধাতু

বিষ্ণুপ্রিয়া মণিপুরীর হাব্বি ধাতুর আগে নঞর্থক 'না'-শব্দ লাগেয়া সমান্তরালভাবে ধাতু আকত্তা হউকরানি অ'র; ঐ ধাতু উতারে নঞর্থক ধাতু বুলতারা (ঐ ধাতুর ক্রিয়া-রূপ উতারে নঞর্থক ক্রিয়া বুলতারা); যেমন, না+অ'=না'; না+আহ্=নাহ্, না+কর্=নাকর্, না+থাকর্=না'কর্, না+যা=নাযা ইত্যাদি ।

৬ সন্দিগ্ধ ধাতু – চাপা = to press, গুছা = to remove, টিপা, ঠেলা ইত্যাদি ।

## ক্রিয়ার ভাব বারো ক্রিয়ার রূপ

বাক্যর অন্তর্গত যে পদে কুনোও কালর কুনোও ক্রিয়ার ব্যাপার আহান বুঝার, ঐ পদ উতারে 'ক্রিয়া' বুলতারা । ধাতুর লগে ক্রিয়া-বিভক্তি অথবা কুনো কুনো প্রত্যয় যোগ করিয়া ক্রিয়া হউকরানি অ'র ।

### ১। ক্রিয়ার ভাব

বাক্যর অন্তর্গত ক্রিয়াপদে কর্তার কুনো বিশেষ অবস্থা অথবা কর্তৃসম্বন্ধীয় বিশেষ কুনো ক্রিয়া বুঝার। ক্রিয়ার যে অবস্থা বা অ.কারলো এ ভাব এহান সূচিত অ'র, উহানরে 'ক্রিয়ার ভাব' ( Mood ) বুলতারা । ক্রিয়ার ভাব চারি প্রকার (১) নির্দেশক বা অবধারক ( Indicative ), (২) অনুজ্ঞা

বা নিযোজক ( Imperative ), (৩) ইচ্ছাদ্যোতক ( Optative ) এবং ৪) ঘটনান্তরাপেক্ষিত ( Subjunctive ) । নির্দেশক ভাবর ক্রিয়াপদে সাধারণভাবে ক্রিয়ার ব্যাপার উহানর বর্ণনা অর্থাৎ অবধারণ বা নির্দেশ করের । অনুজ্ঞা ভাবর ক্রিয়াপদে আদেশ, অনুরোধ, প্রার্থনা ইত্যাদি বুজার । ইচ্ছা-দ্যোতক ভাবর ক্রিয়াপদে বক্তার ইচ্ছা বুজার । ক্রিয়া আহানে আরাক ক্রিয়া আহানর গজে নির্ভর করলে, বা আরাক ক্রিয়া আহানর দ্যোতনা করলে ঐ ক্রিয়ার ভাব উহানরে ঘটনান্তরাপেক্ষিত বুলতারা ।

বিষ্ণুপ্রিয়াত নির্দেশক ভাবর ভূত, বর্তমান বারো ভবিষ্যৎ ভেদে রূপ তিনহান ; অনুজ্ঞা বারো ইচ্ছাদ্যোতকরতা বর্তমান বারো ভবিষ্যৎ - ভেদে রূপ দুহান এবং ঘটনান্তরাপেক্ষিতরতা অতীত বারো ভবিষ্যৎ - ভেদে রূপ দুহান । এতার মাঝে নির্দেশক ভাবরতা অধিকাংশ ক্ষেত্রত বিভক্তি আছে ; কুনো কুনো ক্ষেত্রত -এ, -ইয়া, -আত—এ প্রত্যয় এতা বারো ক্রিয়ান্তরর সাহায্যেদে ভাব প্রকাশ করানি অ'র । অনুজ্ঞা বারো ইচ্ছাদ্যোতক ভাব দুহানি বিভক্তি আকতালো প্রকাশ করানি অ'র । ঘটনান্তরাপেক্ষিত ভাবর কুনো বিভক্তি নেই; শব্দান্তরর সাহায্যেদে এ ভাবর দ্যোতনা করানি লাগের ।

নির্দেশক ভাবে ক্রিয়ারতা বর্তমান কালে [ক] সাধারণ বর্তমান, [খ] নিত্য বর্তমান; [গ] পুরাঘটিত বর্তমান বারো [ঘ] ঘটমান বর্তমান ভেদে চারি প্রকার ভেদ আছে; অতীত কালে [ঙ] সাধারণ অতীত [চ] পুরাঘটিত অতীত, [ছ] সম্ভাব্য অতীত বারো [জ] ঘটমান অতীত ভেদে চারি প্রকার ভেদ আছে এবং ভবিষ্যৎ কালে [ঝ] সাধারণ ভবিষ্যৎ, [ঞ] সম্ভাব্য ভবিষ্যৎ বারো [ট] ঘটমান ভবিষ্যৎ ভেদে তিন প্রকার ভেদ

আছে। অনুজ্ঞা বাবো ইচ্ছাদ্যোতক ভাবে বর্তমান কালে (ঠ) সাধারণ বর্তমান অনুজ্ঞা বা ইচ্ছাদ্যোতক এবং [ড] জিজ্ঞাসামূলক বর্তমান অনুজ্ঞা বা ইচ্ছাদ্যোতক ভেদে ক্রিয়ার রূপ দুহান এবং ভবিষ্যৎ কালে [ঢ] সধারণ অনুজ্ঞা বা ইচ্ছাদ্যোতক রূপ আকহান। ঘটনান্তরাপেক্ষিত ভাবে (ণ) অতীতেউ রূপ আকহাম, (ত) ভবিষ্যতেউ রূপ আকহান।

(ক) যে ক্রিয়ার ব্যাপার স্বভাবতঃ বা নিয়মিতভাবে ঘটের এবং যে ক্রিয়ার ব্যাপার চলমান আছে, অর্থাৎ এবাকাউ ক্রিয়ার ব্যাপারর সমাপ্তি না'ছে,—এ ধাধরণর ক্রিয়ার ব্যাপার বুজানিরকা **সাধারণ বর্তমান** কালরূপর প্রযোগ অ'র।

(খ) যে ক্রিয়ার ব্যাপার স্বভাবতঃ বা নিয়মিতভাবে ঘটের, অন্দা ঐ ক্রিয়ার ব্যাপার বুজানিরক, **নিত্য বর্তমান** কালরূপর প্রযোগ অ'র।

(গ) যে ক্রিয়ার ব্যাপার খানি আগে ঘটেছে অথচ যেহানর ফল বা প্রভাব এবাকাউ বর্তমান আছে, ঐ ক্রিয়ার ব্যাপার বুজানিরকা **পুরাঘটিত বর্তমান** কালরূপর প্রযোগ অ'র।

(ঘ) কুনো ক্রিয়ার যে ব্যাপার আহান বর্তমান কালে চলমান আছে, এবাকাউ সমাপ্ত নাছে, উহান বুজানিরকা **ঘটমান বর্তমানর** রূপ প্রয়োগ করানি লাগের!

(ঙ) যে ক্রিয়ার ব্যাপার কুনোও অনির্দিষ্ট অতীত কালে নিয়মিত ভাবে সাধারণতঃ ঘটিয়া আছিল এবং যে ক্রিয়ার ব্যাপার অতীত কালে চলমান আছিল, অর্থাৎ ক্রিয়ার ব্যাপারর সমাপ্তি নাছিল,—এ ধাধরণর ক্রিয়ার ব্যাপার বুজানিরকা **সাধারণ অতীত** কালরূপর প্রয়োগ অ'র।

(চ) যে ক্রিয়ার ব্যাপার অন্য ক্রিয়ার ব্যাপার আহানর আগে ঘটিয়া গেছেগা, ঐ ক্রিয়ার ব্যাপার বুজানিরকা **পুরাঘটিত অতীত**

কালরূপর প্রয়োগ অ'র।

(ছ) অতীত কালে যে ক্রিয়ার ব্যাপার হয়তো ঘটেছিল, বা ঘটে থাইতো, ঐ ক্রিয়ার ব্যাপার বুঝানিরকা **সম্ভাব্য অতীত** কালরূপর প্রয়োগ অ'র।

(জ) অতীত কালে কুনো ক্রিয়ার যে ব্যাপার আহান চলমান আছিল, অর্থাৎ ক্রিয়ার যে ব্যাপার সমাপ্ত নাছিল, উহান বুঝানিরকা **ঘটমান অতীতর** রূপ প্রয়োগ অ'র।

(ঝ) যে ক্রিয়ার ব্যাপার এহাকাউ না ঘটেছে, ভবিষ্যতে ঘটইতই অথবা ঘটিয়া থাইতই—এ ধরণর ক্রিয়ার ব্যাপার বুঝানিরকা **সাধারণ ভবিষ্যৎ** কালরূপর প্রয়োগ অ'র।

(ঞ) ভবিষ্যৎকালে যে ক্রিয়ার ব্যাপার ঘটানির সম্ভাবনা আছে, ঐ ধরণর ক্রিয়ার ব্যাপার বুঝানিরকা **সম্ভাব্য ভবিষ্যৎ** কালরূপর প্রয়োগ অ'র।

(ট) ভবিষ্যতে কুনো ক্রিয়ার যে ব্যাপার আহান চলমান থাইতই, উহান বুঝানিরকা **ঘটমান ভবিষ্যতর** রূপ প্রয়োগ করানি লাগের।

(ঠ) সাধারণভাবে বর্তমানকালে উপদেশ, প্রার্থনা এবং অনুরোধ বুঝানি মনেইলে অথবা ইচ্ছা প্রকাশ করানি মনেইলে সাধারণ বর্তমান অনুজ্ঞা বা ইচ্ছাদ্যোতকর কালরূপ ব্যবহার করানি লাগের।

(ড) প্রশ্নর মাধ্যমে বর্তমান কালে কুনো উপদেশ, প্রার্থনা বা অনুরোধ বুঝানি মনেইলে অথবা ইচ্ছা প্রকাশ করানি মনেইলে জিজ্ঞাসামূলক বর্তমান অনুজ্ঞা বা ইচ্ছাদ্যোতক কালরূপ ব্যবহৃত অ'র।

(ঢ) ভবিষ্যতর কারণে কুনো উপদেশ, প্রার্থনা বা অনুরোধ জানানি মনেইলে, অথবা কুনো ইচ্ছা প্রকাশ করানি মনেইলে ভবিষ্যৎ অনুজ্ঞা বা ইচ্ছাদ্যোতকর কালরূপ ব্যবহার করানি লাগের।

(ণ) অতীত কালে যে ক্রিয়া আহানর ব্যাপারর গজে আরাক ক্রিয়া আহানর ব্যাপার নির্ভর করেছিল, ঐ ক্রিয়া উহানাত

ঘটনান্তরাপেক্ষিত ভবিষ্যৎ ক্রিয়ার রূপ লাগের।

বিষ্ণুপ্রিয়াত ঘটমান বর্তমান, ঘটমান অতীত এবং ঘটমান ভবিষ্যতর পৃথক রূপ নেই; ক্রিয়ার অন্য কালরূপর লগে অন্য ক্রিয়া যুক্ত করিয়া এ কালরূপ তিনোহানি প্রকাশ করানি লাগের।

## ২। ক্রিয়ার রূপ

যে ধ্বনি বা ধ্বনি-সমষ্টি ধাতুর লগে যুক্ত অ'য়া ক্রিয়া-পদ হঙ-করের ঐ ধ্বনি বা ধ্বনিসমষ্টিরে **ক্রিয়া বিভক্তি** বুলতারা। অর্থাৎ ধাতুর উত্তর ক্রিয়া-বিভক্তি যোগ করলে ক্রিয়া অ'র, এবং ক্রিয়াত্ত ক্রিয়া-বিভক্তি বাদ দিলে ধাতুগো থার; যেমন—কর্ + এর = করের, কর্ + এছিল = করেছিল, কর্ + তারা = করতারা, কর্ + (ই) তই = করতই। এ ক্রিয়া এতা প্রত্যেকগোর প্রথমাংশ উহান ধাতুহান; দ্বিতীয়াংশ উহান ক্রিয়াবিভক্তিহান। এসাদে, ধাতুর লগে ক্রিয়াবিভক্তি যোগ করিয়া ক্রিয়ার বিভিন্ন কালর বিভিন্ন রূপ হঙকরানি অ'র।

এবারে ক্রিয়ার বিভিন্ন কালর বিভিন্ন রূপ উত্তার বিবরণ দিয়া যিকগা—

### (ক) সাধারণ বর্তমান

| | এক. | বহু. |
|---|---|---|
| উত্ত. | -উরি, -ঔরি। যথা,—চাউরি, করুরি, করৌরি, দেহুরি, দেহৌরি। | -ইয়ার, -অয়াঙ। যথা,—চে(ই)য়ার, ধরিয়ার, করিয়ার, থায়াঙ, করর'ঙ। |
| মধ্য. | -অর (পুং), -উরী (স্ত্রী), -ঔরী (স্ত্রী)। যথা,—পার, করর, পাউরী, করৌরী। | -অরাই। যথা, পারাই, কররাই। |
| প্রথ. | -এর (পুং), -ইরী (স্ত্রী)। যথা,—খার, করের, করিরী, পেইরী। | -ইতারা। যথা,—করতারা, পেইতারা। |

দ্রঃ (১) (ক)-'অর', -'অরাং', -'অরাই', -'এর' —এ বিভক্তি এহানির আদি 'অ' কার বারো 'এ'-কার 'অ' কারান্ত এবং 'আ'-কারান্ত ধাতুর পিছে লুপ্ত অ'র। (খ) -'ইতারা' -বিভক্তির -'ই'-কার ব্যঞ্জনান্ত বারো 'ই'-কারান্ত ধাতুর পিছে লুপ্ত অ'র; কিন্তু একব্যঞ্জন ধাতুর পিছে লোপ না'র যেমন,—দ্-ধাতু > দিতারা। (গ) -'আরাং'-বিভক্তি এহান শুধু মাদইগাঙে আছে। (ঘ) -'উরি' বারো -'উরী' বিভক্তি ব্যঞ্জনান্ত ধাতুর পিছে বিকল্পত যথাক্রমে -'উরি' এবং -'উরী' অ'র

(২) (ক) বর্তমান কালর 'র' এগো সংস্কৃত কৃ > 'কর্'-ধাতুত্ত আহেছেগো বুলিয়া অনুমিত অ'র। বর্তমান কালে 'র'-র প্রয়োগ প্রাচীন বারো মধ্যযুগীয় বাংলাতো আছিল যথা, —আছের, শোভের, করির ইত্যাদি। বর্তমানেউ পূর্ববঙ্গত বর্তমান কালে 'র'-র প্রয়োগ পেয়ার। যেমন,—করের, যাইরী (স্ত্রী), করিয়ার, যাইয়ার, যারায়, কর্‌রায়, যাইত্রা, করত্রা ইত্যাদি। (খ) -'উরী' বারো -'ইরী'-বিভক্তির অন্ত্য 'ঈ'-কার আহেছেতা সংস্কৃত স্ত্রী-প্রত্যয় 'ইকা'-ত্ত। (গ) -'উরি'-বিভক্তি আহেছেতা পূব সম্ভব সং. 'করোমি'-শব্দত্ত।

(৩) সাধারণ বর্তমানর রূপ এতালো ঘটমান বর্তমান বারো নিত্য বর্তমান—এ দ্বিহানির অর্থে প্রকাশিত অ'র।

## (খ) নিত্য বর্তমান –

নিত্য বর্তমানর বিভক্তি এতা হদা তিনগো ধাতুর ক্ষেত্রত পেয়ার; যেমন,—আছ্, জান্ বারো চিন্।

| | এক. | | বহু | |
|---|---|---|---|---|
| উত্ত. | -উ। | আছু, জানু, চিনু। | -ই। | আছি, জানি, চিনি। |
| মধ্য. | -অত,-অছ। | আছত, জানছ, চিনছ। | -ও। | আছো, জানো, চিনো। |

| | এক. | বহু. |
|---|---|---|
| উত্ত. | -এছু, -ইছু। যথা,—পাছু, ধরেছু, করিছু। | -এছি, -ইছি। যথা—পাছি, ধরেছি, করিছি। |
| মধ্য. | -এছত, -ইছত। যথা,— খাছত, করেছত, করিছত। | -এছো, -ইছো। যথা,—খাছো, ধরেছো ধরিছো। |
| প্রথ. | -এছে, -ইছে। যথা,—পাছে, ধরেছে, ধরিছে। | -এছি, -ইছি। যথা,—পাছি, করেছি, মরিছি। |

দ্রঃ—(১) 'অ'কারান্ত বারো 'আ'কারান্ত ধাতুর পিছে বিভক্তি এতার আদি 'এ'-কার লুপ্ত অ'র।

(২) 'এছ্'- বা 'ইছ্'-বিভক্তি এগো হঙতেগো অসমাপিকা ক্রিয়ার প্রত্যয় -'ইয়া' বারো 'আছ্'-ধাতু মিলিয়া : -ইয়া + আছ্ > -ইয়াছ্ > -এছ্-/-ইছ্-। মধ্যবর্তী -'ইয়াছ্'-রূপ এহান (ক্ষেত্রভেদে -যাছ্ বা -য়াছ্) প্রাচীন বারো মধ্যযুগীয় বিষ্ণুপ্রিয়াত আছিল। বর্তমানেউ মাদইগাওে এবং রাজার গাঙর কুনো কুনো বয়স্ক মানুর মুখে এ রূপ এহানি পেয়ার। যেমন, দিয়াছু, থুয়াছে, নিয়াছেগা, গিয়াছেগা ইত্যাদি।

(৩) ব্যঞ্জনান্ত ধাতুর পিছে বিভক্তি এতার আদি ধ্বনি উগো মাদই গাওে 'ই'-কার অ'র। যেমন,—করিছু, ধরিছি, মরিছত, করিছি ইত্যাদি।

(ঘ) ঘটমান বর্তমান—

সাধারণ বর্তমানর রূপগো ঘটমান বর্তমান এবং নিত্য বর্তমান—এ দ্বাহানির অর্থে প্রকাশিত অ'র। ঘটমান বর্তমানর বিশেষ কুনো ক্রিয়ার রূপ নেই। তবে কুনো কুনো সময়ত মূল ধাতুর '-ইয়া' বা '-আত' প্রত্যয়াক্ত রূপর লগে 'আছ্' ধাতুর নিত্য বর্তমানর রূপ যোগ করিয়া ঘটমান বর্তমানর অর্থ বুজানি অ'র। 'কর্' ধাতুগো দৃষ্টান্ত লইক:—

| এক | বহু |
|---|---|
| উত্ত. করিয়া/করাত আছু । | করিয়া / করাত আছি । |
| মধ্য. করিয়া/করাত আছত । | করিয়া/করাত আছো । |
| প্রথ. করিয়া/করাত আছে । | করিয়া/করাত আছি । |

(ঙ) সাধারণ অতীত—

| এক. | বহু. |
|---|---|
| উত্ত.- -ইলু। যথা,— করলু, পেইলু, আছিলু, | -ইলাঙ । যথা, করলাঙ, পেইলাঙ, আছিলাঙ। |
| মধ্য. -ইলে। যথা,— করলে, পেইলে, আছিলে, | -ইলাই ।যথা, করলাই, পেইলাই, আছিলাই। |
| প্রথ. -ইল, -ইলো (পুং) -ইলী (স্ত্রী) যথা —আছিল, করলো, পেইলো, গেছিল-গা, আইলী, গেলী-গা । | -ইলা । যথা, করলা, পেইলা, আছিলা । |

দ্র :—(১) (ক) ব্যঞ্জনান্ত বারো 'ই'-কারান্ত ধাতুর পিছে বিভক্তি এহার আদি 'ই'- কার উগো লুপ্ত অ'র । কিন্তু একব্যঞ্জন ধাতু বারো আছ্ ধাতুর পিছে লুপ্ত নার; যেমন, দ- > দিলো, ন্- > নিলো-গা, আছ > আছিল ।
(খ) যে ক্ষেত্রর পুংলিঙ্গত '-ইল' বিভক্তি লাগের, ঐ ক্ষেত্রর স্ত্রীলিঙ্গত -'ইলী' বিভক্তি এহান লাগের।

(২) (ক) -'ইল'-রূপ এহান ব্যুৎপন্ন অ'ছেতা প্রাকৃত 'ইল' -প্রত্যয়েত্ত (সং.-ত/-ইত + ল )। (খ) সাধারণ অতীতর অধিকাংশ রূপই প্রাচীন বারো মধ্যযুগীয় বাংলাত আছিল । যেমন,— গেলী (স্ত্রী), চলিলী (স্ত্রী), আইল, আইলী (স্ত্রী), আইলাঙ, নাইল ( না + আইল ) ইত্যাদি ।

(চ) পুরাঘটিত অতীত—

| এক. | বহু |
| --- | --- |
| উত্ত. -এছিলু, -ইছিলু। যথা,—পাছিলু, করেছিলু, করিছিলু। | -এছিলাঙ, -ইছিলাঙ। যথা, পাছিলাঙ, করেছিলাঙ, |
| মধ্য. -এছিলে, -ইছিলে। যথা,— পাছিলে, করেছিলে, করিছিলে, | -এছিলাই -ইছিলাই। যথা— পাছিলাই, করেছিলাই, করিছিলাই। |
| প্রথ. এছিল, -ইছিল (পুং); -এছিলী; -ইছিলী (স্ত্রী) যথা—করিছিল, পাছিল, পাছিলী, করেছিলী, ধরিছিল, করিছিলী। | -এছিলা, ইছিলা। যথা,— পাছিলা, করেছিলা করিছিলা |

দ্রঃ—(১) 'অ'-কারান্ত বারো 'আ'-কারান্ত ধাতুর পিছে বিভক্তি এতার আদি 'এ'-কার / 'ই'-কার লুপ্ত অ'র।

(২) -'এছিল্-' বা '-ইছিল্'-রূপ এহান অ'ছেতা অসমাপিকা ক্রিয়ার -'ইয়া -বিভক্তি বারো 'আছ্' -ধাতুর সাধারণ অতীতর সাধারণ রূপ 'আছিল'— এ দ্বাহানি যুক্ত অ'য়া : -ইয়া + আছিল> -ইয়াছিল> -এছিল্/-ইছিল্। মধ্যমর্ত্তী '-ইয়াছিল' (ক্ষেত্রভে'দ 'য়াছিল্' বা 'ৱাছিল্') -রূপ এহান প্রাচীন বারো মধ্যযুগীয় বিষ্ণুপ্রিয়াত আছিল। বর্ত্তমানেউ মাদইগাঙে এবং রাজার গাঙর কুনো কুনো বয়স্ক মানুর মুখে রূপ এতানি পেয়ার। যেমন,—করিয়াছিল, দিয়াছিল, থুরাছিল, পিয়াছিল ইত্যাদি।

(৩) ব্যঞ্জনান্ত ধাতুর পিছে বিভক্তি এতার আদি ধ্বনি উগো মাদইগাঙে 'ই' কার অ'র। যেমন, করিছিল, মরিছিলে, করিছিলা ইতাদি কিন্তু রাজার গাঙে 'এ'-কার অ'র। যেমন— করেছিল, মরেছিল ইত্যাদি।

(ছ) সম্ভাব্য অতীত

সম্ভাব্য অতীতর বিশেষ কুনো বিভক্তি নেই। মূল ধাতুর - 'ইয়া' বা-'এ' ('-ইয়া' - প্রত্যয়র সঙ্কোচিত রূপ)

-প্রত্যয়ান্ত রূপর লগে 'থা'-ধাতুর সম্ভাব্য ভবিষ্যতর রূপ লাগেয়া সম্ভাব্য অতীত হউকরানি অ'র। কর্-ধাতু বারো গ্-ধাতুলো দৃষ্টান্ত লইক :—

| | এক. | বহু |
|---|---|---|
| উত্ত. | করে থাইম, গিয়া থাইম। | করে থাইবাঙ, গিয়া থাইবাঙ। |
| মধ্য. | করে থাইবে, গিয়া থাইবে। | করে থাইবাই, গিয়া থাইবাই। |
| প্রথ. | করে থাইব, গিয়া থাইব। | করে থাইবা, গিয়া থাইবা। |

## (জ) ঘটমান অতীত

সাধারণ অতীতর রূপলো ঘটমান অতীত এবং নিত্য অতীতর অর্থ বুজানি অ'র। ঘটমান অতীতর বিশেষ কুনো বিভক্তি নেই। তবে কুনো কুনো সময়ত মূল ধাতুর -'ইয়া' বা 'আত'-প্রত্যয়ান্ত রূপর লগে 'আছ্'-ধাতুর সাধারণ অতীতর রূপ যোগ করিয়া ঘটমান অতীতর অর্থ বুজানি অ'র। 'কর্'-ধাতুলো দৃষ্টান্ত লইক :—

| | এক. | বহু. |
|---|---|---|
| উক্ত. | করিয়া/করাত আছিলু। | করিয়া/করাত আছিলাঙ |
| মধ্য. | করিয়া/করাত আছিলে। | করিয়া/করাত আছিলাই |
| প্রথ. | করিয়া/করাত আছিল (পুং)<br>আছিলী (স্ত্রী) | করিয়া/করাত আছিলা। |

## (ঝ) সাধারণ ভবিষ্যৎ

| | এক. | বহু. |
|---|---|---|
| উত্ত. | ইতৌ। যথা,—করতৌ, পেইতৌ। | ইতাঙাই। যথা,—করতাঙাই<br>পেইতাঙাই। |
| মধ্য. | -ইতেই, -ইতাউ/ইতাও। যথা,<br>করতেই, করতাউ/করতাও,<br>পেইতেই, পেইতাউ/ পেইতাও। | -ইতারাই, -ইতাও। যথা—<br>করতারাই, করতাও,<br>পেইতারাই, পেইতাও। |
| প্রথ. | -ইতই। যথা — করতই, পেইতই। | -ইতাই। যথা,— করতাই,<br>পেইতাই। |

দ্রঃ—(১) (ক) ব্যঞ্জনান্ত বারো 'ই'-কারান্ত ধাতুর পিছে বিভক্তি এত্তার আদি 'ই'-কার উগো লুপ্ত অ'র ! একব্যঞ্জন ধাতুর পিছে কিন্তু 'ই'-কার লুপ্ত না'র (যেমন,—দিতই, পিতাউ)।
(খ) -'তাউ/তাও' বিভক্তি এহান রাজার গাডে একবচনে এবং মাদই গাডে বহুবচনে ব্যবহৃত অ'র।
(২) সাধারণ ভবিষ্যতর 'ত'-রূপ এহান আহেছেতা সং. -তব্য/-ইতব্য প্রত্যয়েত্ত অথবা -অন্ত/-অয়ন্ত (শতৃ)-প্রত্যয়েত্ত (প্রাকৃত—অন্ত)। সাধারণ ভবিষ্যতর রূপ এতা অনেক ক্ষেত্রত মৈথিলী, অনেক ক্ষেত্রত মগহী, অনেক ক্ষেত্রত পূর্ববঙ্গর ভাষার লগে তিল'র। যেমন,— মৈথিলী: দেখিতহু (উত্ত.) দেখতিঅই, দেখ্তই (প্রথ.) ; মগহী : দেখতই (প্রথ.) পূর্ববঙ্গ : দেখ্তাম্ (উত্ত.), দেখ্তে (মধ্য.), দেখ্তা (প্রথ.) ইত্যাদি।

## (ঞ) সম্ভাব্য ভবিষ্যৎ

| | এক. | বহু |
|---|---|---|
| উত্ত. | -ইম। যথা,-চেইম,করিম। | -ইবাঙ। যথা,—পেইবাঙ, করবাঙ। |
| মধ্য. | ইবে। যথা,-চেইবে,করবো। | -ইবাই। যথা,— চেইবাই, করবাই। |
| প্রথ. | -ইবো। যথা,-করবো, পেইবো। | -ইবা। যথা,—করবা, পেইবা। |

দ্রঃ—(১) ব্যঞ্জনান্ত বারো 'ই'কারান্ত ধাতুর পিছে বিভক্তি এত্তার আদি 'ই'-কার লুপ্ত অ'র।
(২) ভবিষ্যতর 'ব' -রূপ এহান আহেছেতা প্রাকৃত -(ই)ব্ব/-(ই) অব্ব (সং -তব্য/-ইতব্য) -প্রত্যয়েত্ত। উত্তম পুরুষর 'ম' উগো 'ব'-ধ্বনির কোমল রূপহান।

## (ট) ঘটমান ভবিষ্যৎ

সাধারণ ভবিষ্যতর রূপলো ঘটমান ভবিষ্যৎ এবং নিত্য ভবিষ্যতর অর্থ বুজানি অ'র। ঘটমান ভবিষ্যতর বিশেষ বুনো

বিভক্তি নেই । তবে কুনো কুনো সময়ত মূল ধাতুর -'ইয়া' বা 'আত'-প্রত্যয়ান্ত রূপর লগে 'থা'-ধাতুর সাধারণ ভবিষ্যতর রূপ যোগ করিয়া ঘটমান ভবিষ্যতর রূপ বুজানি অ'য় । 'কর' ধাতুলো দৃষ্টান্ত লইক :—

| | এক | বহু |
|---|---|---|
| উত্ত. | করিয়া/করাত থাইতৌ । | করিয়া/করাত থাইতাঙাই । |
| মধ্য. | করিয়া/করাত থাইতেই । | করিয়া/করাত থাইতারাই । |
| উত্ত. | করিয়া/করাত থাইতই । | করিয়া/করাত থাইতাই । |

### (ঠ) সাধারণ বর্তমান অনুজ্ঞা বা ইচ্ছাদ্যোতক

| | এক. | বহু. |
|---|---|---|
| উত্ত | -ইও -অও। করিও, করও। | -ইক । যথা, করিক, খেইক । |
| মধ্য. | শূন্য বিভক্তি, -এ, -ই । যথা, খা, কর ; দে ; নাদি । | -ও, -উ, -এউ । নাদিয়ো, করো; খেউ, চেই ; করেই, ধরেই । |
| প্রথ. | -অক । যথা,— খাক, করক । | -অকা । যথা,— খাকা, করকা । |

দ্রঃ —(ক) -'অও' বারো -'এই'-বিভক্তি এহানি হুদা মাদই গাঙে অ'য়হানি (খ) -'অও'-বিভক্তি এহান গোয়ালপাড়ার উপভাষাত এবং কাছাড়র 'ধিমান' (রাজবংশী) -উপভাষাতো আছে । (গ) 'ই'কার ভিন্ন-স্বরান্ত ধাতুর পিছে থাইলে '-অক' বারো -'অকা' -বিভক্তির আদি 'অ'-কার লুপ্ত অ'য় ।

### (ড) জিজ্ঞাসা মূলক বর্তমান অনুজ্ঞা বা ইচ্ছাদ্যোতক

| | এক. | বহু |
|---|---|---|
| উত্ত | -ইতু । যথা,— করতু, খেইতু। | -ইতাঙ । যথা, -করতাঙ, খেইতাঙ । |
| মধ্য. | -ইতে । যথা,— করতে, খেইতে । | -ইতাই । যথা,-করতাই, খেইতাই |
| প্রথ. | -ইত । যথা, করত, খেইত । | -ইতা । যথা, করতা, খেইতা । |

দ্রঃ- ১। প্রত্যয় এতার আদি 'ই'-কার উগো ব্যঞ্জনান্ত বারো

'ই'-কারান্ত ধাতুর পিছে লুপ্ত অ'র।

২। -'ইত্'-বিভক্তি এহান আহেহেতো সংস্কৃত -তব্য/-ইতব্য প্রত্যয়েত্ত।

**সাধারণ ভবিষ্যৎ অনুজ্ঞা বা ইচ্ছাদ্যোতক**

| | এক. | বহু. |
|---|---|---|
| মধ্য. | -ইছ। যথা,- পেইছ্, করিছ। | -ইয়ো। যথা,-পে(ই)য়ো, করিয়ো। |
| প্রথ. | -অক। যথা,—চাক, করক। | -অকা। যথা,—চাকা, করকা। |

দ্রঃ 'ই'কার ভিন্ন স্বরান্ত ধাতুর পিছে থাইলে -'অক' এবং -'অকা' বিভক্তির 'অ'-কার লুপ্ত অ'র।

**(গ) অতীত ঘটনান্তরাপেক্ষিত**

মূল ধাতুর সাধারণ অতীতর রূপর লগে 'অইছ্তে' শব্দ যোগ করিয়া অতীত ঘটনান্তরাপেক্ষিত হওকরানি অ'র।

'কর্'-বারো 'আহ্' ধাতুলো দৃষ্টান্ত দ়ইক—

| | এক. | বহু. |
|---|---|---|
| উত্ত. | করলু অইছ্তে, আহিলু অইছ্তে। | করলাঙ অইছ্তে, আহিলাঙ অইছ্তে। |
| মধ্য. | করলে অইছ্তে, আহিলে অইছ্তে। | করলাই অইছ্তে, আহিলাই অইছ্তে। |
| প্রথ. | করলো অইছ্তে, আহিলী (স্ত্রী) অইছ্তে | করলা অইছ্তে, আহিলা অইছ্তে |

দ্রঃ—এ.পাইর 'অইছ্তে' শব্দর 'অইছ্' এগো 'অ-ধাতু বারো পুরাঘটিত অতীতর 'ইছিল্-' রূপ—এ দ্যাগির মিলনে অ'হেগো: অ- + -ইছিল অইছিল > অইছ্ল > অইছ্; বারো 'তে'-এগো অসমাপিকা ক্রিয়ার-'ইতে'-প্রত্যয়েত্ত আহেহেগো।

**(ঙ) ভবিষ্যৎ ঘটনান্তরাপেক্ষিত**

মূল ধাতুর সাধারণ বর্তমান রূপর আগে 'যদি'-শব্দ যোগ করিয়া ভবিষ্যৎ ঘটনান্তরাপেক্ষিত হওকরানি অ'য়। 'কর্'-ধাতু'লো দৃষ্টান্ত লইক—

| | এক. | বহু. |
|---|---|---|
| উত্ত. | যদি করুরি। | যদি করিয়াঙ। |
| মধ্য. | যদি করর। | যদি করোরাই। |
| প্রথ. | যদি করের (পুং) যদি করিরী (স্ত্রী) | যদি করতারা। |

## ক্রিয়াত স্বার্থিক প্রত্যয়

ক্রিয়ার লগে সাধারণতঃ -'তা' (সং. -তক), -'গা' (সং. গত) বারো -'গাতা' (গা+তা)-এ প্রত্যয় এহানি সর্বকালে স্বার্থত যুক্ত অ'য়। যেমন,— করতইতা, আহেছেতা, খেইলোতা, আহেরতা, খায়তা, গেলগা, গেলগাতা, গেছিলগা, গেছিলগাতা, যেইতইগা, যেইতইগাতা ইত্যাদি।

## ৪। নঞর্থক বা 'না'-বোধক ক্রিয়া

প্রায় হাবি ক্রিয়ায় আগে 'না'-বহিয়া 'না'-বোধক ক্রিয়া হওকরের। যেমন,—না'য় (না+অ'য়), নাহের (না+আহের), না'ইতই (না+অইতই), নাকরল (না+য়াকরল) ইত্যাদি।

## ৫। সংযুক্ত ক্রিয়া

কুনো কুনো ক্রিয়ার পিছে 'হা', 'গা', এবং 'আ(ই)য়া'— এ রূপ তিনোহানি যুক্ত অ'য়া সংযুক্ত ক্রিয়া হও'র। 'হা' করে-রূপ এহান আহেহেতা আহ্ (=to come)-'ধাতু নিষ্পন্ন 'আহিয়া'-শব্দত্ত। 'গা'-রূপ এহান আহেহেতা গ্-( to go )-ধাতু-নিষ্পন্ন 'গিয়া'-শব্দত্ত এবং 'অ (ই)য়া'-রূপ এহান আহেহেতা আহ্-ধাতু নিষ্পন্ন 'অহিয়া'-শব্দত্ত। 'হা' এবং 'আয়া'-যুক্ত ক্রিয়াই কাদাত্ত আগিয়া ক্রিয়া আহান সাধন করানির অর্থ বুজায় এবং 'গা'-যুক্ত

এসাদে যা-ধাতুর ক্রিয়ারূপ আছেতা বর্তমান বারো ভবিষ্যৎ কালে; অতীত কালে যা-ধাতুর ক্রিয়ারূপ একেবারেই নেই; ঐ রূপ উতা 'গ্'- ধাতুর ক্রিয়ারূপলো - গেছিলগা, গেছিলাঙগা, গেলগা, গেলাইগা—এসাদে দেহানি লাগের।

## সমাস

অর্থর বারাদে পরস্পরর ভিতরে সম্বন্ধ আছে, এসাদে দুগো বা উতাত্তো মিয়াম শব্দ তিল'য়া পদ আগোত পরিণত অ'ইলে, ঐ মিলন উহানরে **সমাস** বুলতারা। 'ফুলর বাগান' ='ফুলবাগান' :এপেই 'ফুলর' বারো 'বাগান'—এ শব্দ দ্বিয়োগির ভিতরে পরস্পর সম্বন্ধ আছে, বারো এ শব্দ দ্বিয়োগি মিলিয়া 'ফুলবাগান'—এ একপদে পরিণত অ'ছে। এসাদে একাধিক পদর একীভাব বা একপদে পরিণত অ'না উহানরে **সমাস** বুলতারা। একাধিক পদর ভিতরে সমাস অ'য়া যে পদগো অ'র, উগোরে 'সমস্তপদ' বা 'সমাসবদ্ধ পদ' বুলতারা, বারো যে যে পদে সমাস অ'র উগিরে 'সমস্যমান পদ' বুলতারা। 'গঙ্গার জল'=গঙ্গাজল,: এপেই 'গঙ্গার' বারো 'জল' —এ দ্বিয়োগি 'সমস্যমান পদ' বারো 'গঙ্গাজল' উগো সমস্ত বা সমাসবদ্ধ পদগো। সমস্ত পদ উগোরে বিশ্লেষণ করিয়া বা ব্যাখ্যা করিয়া দেহেইলে ঐ ব্যাখ্যা উহানরে 'ব্যাসবাক্য' বা 'বিগ্রহবাক্য' বুলতারা; যেমন—'গঙ্গাজল' —শব্দরে ব্যাখ্যা করলে পেয়ারতা 'গঙ্গার জল,' এ 'গঙ্গার জল' কথা এহানেই ব্যাসবাক্য বা বিগ্রহবাক্য, যেহানর অন্তর্গত 'গঙ্গার' বারো 'জল' পদ উগি পৃথক্ পৃথক ভাবে সমস্যমান পদগি।

সংস্কৃতর অনুকরণে সমাসরে ছইহান ভাগে ভাগ করের পারিয়ার : দ্বন্দ্ব, তৎপুরুষ, কর্মধারয়, দ্বিগু, বহুব্রীহি বারো

অব্যয়ীভাব। দ্বিগু বারো কর্মধারয়রে তৎপুরুষর ভিতরে ধরিয়া সমাসরে প্রধানতঃ চারিভাগেউ ভাগ করে পারিয়ার।

১। দ্বন্দ্ব—বারো, এবং, ও ইত্যাদি সংযোজক অব্যয়লো পরস্পর সম্বন্ধযুক্ত একাধিক বিশেষ্য বা বিশেষ্যার্থক পদর ভিতরে যে সমাস অ'র, বারো যেপেই প্রত্যেক পদর অর্থ প্রধান অ'র, উহানরে দ্বন্দ্ব সমাস বুলতারা। সমার্থক বা ভিন্নার্থক শব্দর ভিতরে দ্বন্দ্ব সমাস অ'না পারের।

(ক) সমার্থক দ্বন্দ্ব—দিকদিশা ( দিক বারো দিশা ), কামকাজ, চালচলন, স্বভাবচরিত্র, ইষ্টিকুটুম, হাদিমেরাক, আ'সজিরন, বা'রপজা, ( পজা <বোঝা ), মালপজা, হিনতুখ।

(খ) ভিন্নার্থক দ্বন্দ্ব—অজাপতুরা ( অজা বারো পতুরা ), আ'তজাঙ, মামাভাগিনা, লাজডর, ইমাবাবা, পথঘাট, হোপাত, কানাখড়া, মইষগুরু, বিকিকিনি, দিনরাতি, মুংঙউঙ্গুংশি, ইমাই-ন্দোল, ইমাইবেল ( মা. গা. ), কমাকবুজন, শিলঠৌরাঙ, আচাআদা ( খাদ্যপানীয় ), অরাংচিংথি, হুচিকলা।

( গ ) অলুক দ্বন্দ্ব—যে দ্বন্দ্বত সমস্যমান পদর বিভক্তি লোপ নার, উহানরে 'অলুক দ্বন্দ্ব' বুলতারা। আ'তে-কলমে, ( আতে বারো কলমে ) অ'রে-পাকে, পথে-ঘাটে, ভিত-পানিত, আগে-পিছে।

২। তৎপুরুষ—যে সমাসে পিছকার পদর অর্থ উহানেই প্রধান অ'র, উহানরে তৎপুরুষ সমাস বুলতারা।

(ক) ২য়া তৎ—দারৌকারানি ( দারৌরে কারানি ), পানিপিনা, আ'তচানা, ডরপানি, পুতিধনা, আধাকাচা ( আধাভাবে কাচা ক্রিয়া বিশেষণে ২য়া )।

৩য়া তৎ—ধৌপছানি ( ধৌলো গছানি ), কালিগছানি, দড়িবাধানি,

